মুণ্ডটা হাসিতে লাগিল, হা—হা—হা—হা—।

"ছেড়ে দাও, ছেড়ে দাও, ছেড়ে দাও আমাকে।"

কবি সেই পোড়া মেয়েটাকে জড়াইয়া ধরিয়াছে। তাহার বিদীর্ণ খুলি হইতে মস্তিষ্কটা বাহির হইয়া মেয়েটার চোখে মুখে লাগিয়া যাইতেছে। কবি তাহাকে কিছুতেই ছাড়িবে না।

ঘরের কোণে দাঁড়াইয়া সেই কুষ্ঠব্যাধিগ্রস্ত লোকটা হি-হি করিয়া হাসিতেছে। তাহার সিংহের মত মুখটা হইতে বিষাক্ত লালা ঝরিয়া ঝরিয়া আমার ঘরের মেঝে ভাসিয়া গেল।

"যেমন ক'রে হোক নির্ম্মলকে দেখে নিতে হবে। টাকা চাই—"

"ঠিক বলেছ ভাই, টাকা চাই, টাকা চাই, টাকা—টাকা—টাকা—কই—কোথায়—?"

কালো লোকটা লম্বা হাত বাহির করিয়া শূন্যে হাতড়াইতে লাগিল।

সর্পকবলিত ভেকটা তারস্বরে শেষ চীৎকার করিয়া থামিয়া গেল হঠাৎ।

ক্যালেণ্ডারের ছবিখানার সর্ব্বাঙ্গে কুষ্ঠ।

শেষ